৮২৩ ঘণ্টা বাজে দূরে। ইহার অনেক অংশ পদ্মাতীরে ও গাজিপুরের গঙ্গাতীরে বাসের স্মৃতিচিত্র বলিয়া মনে হয়। ইহার তৃতীয় স্তবক ছিন্নপত্রে ১৮৯১ অক্টোবরের একটি চিঠির সহিত তুলনীয়।—

হঠাৎ মনে পড়ে গেল, বহুকাল হল ছেলেবেলায় বোটে করে পদ্মায় আসছিলুম— একদিন রাত্তির প্রায় দুটোর সময় ঘুম ভেঙে যেতেই বোটের জানলাটা তুলে ধরে মুখ বাড়িয়ে দেখলুম, নিস্তরঙ্গ নদীর উপরে ফুট্‌ফুটে জ্যোৎস্না হয়েছে, একটি ছোট্ট ডিঙিতে একজন ছোকরা একলা দাঁড় বেয়ে চলেছে, এমনি মিষ্টি গলায় গান ধরেছে— গান তার পূর্বে তেমন মিষ্টি কখনো শুনিনি।

৮৩২ দুঃখের আঁধার রাত্রি। তোমার সৃষ্টির পথ॥ এই দুইটি রবীন্দ্রনাথের সর্বশেষ রচনা, তিনি শয্যাশায়ী অবস্থায় মুখে বলিয়া যান এবং অন্যের দ্বারা লিপিবদ্ধ হয়। পুস্তকের বিজ্ঞপ্তিতে জানা যায় যে, প্রথম কবিতাটি "পরে সংশোধন করিয়া দিয়াছিলেন" কিন্তু দ্বিতীয়টি "সংশোধন করিবার অবসর ও সুযোগ তাহার হয় নাই।"

## প্রথম ছত্রের সূচী